# তীর্থপথে

অবহেলি' স্বদেশের মিথ্যাগ্লানি লোকনিন্দাভয়
লভিল সত্যের দৃষ্টি—চিরশান্ত, চিরনিরাময় !
জীবন-কল্যাণবাণী ঋষিসম করিল প্রচার—
ক্লান্তিহীন, প্রশান্ত, উদার !
প্রাচী-র সে মরুদীপ্তি—আজি তা'রে করি নমস্কার !

তুমি ছিলে জীবনের আনন্দ-পিপাসী
ওগো ঋষি নিরক্ষর, মরুপ্রান্তবাসী !
আরবের শ্রেষ্ঠ পুষ্প, দেহে তব উষ্ণ রক্তধার—
বিশাল মরুর মত প্রাণ তব অসীম উদার,
গরুড়ের তৃষ্ণা বহ' তুমি,
তব মুখে স্তন্য দিয়া, তোমারি ললাট-প্রান্ত চুমি'
ধন্য হ'ল মরুদেশ, ধন্য তব পুণ্য জন্মভূমি।

একের সাধনাবাণী তিলে তিলে করেছ সঞ্চয়
বাধাহীন মুক্ত দৃষ্টি দিয়া।
জীবনের সর্ব্বশেষ তা'রি তরে ফিরেছ মাগিয়া।
কহেছ গম্ভীর কণ্ঠে, এক—সে যে অমর, অক্ষয়—
জীবনেরে পলে পলে দণ্ডে দণ্ডে নাহি করি' ক্ষয়
সকল প্রার্থনা তব অর্পি' দাও চরণে তাঁহার,
নদী যথা দেয় জলভার—
বিশাল সমুদ্রমাঝে আপনারে দেয় নিঃশেষিয়া—
অরণ্যানী-পর্ব্বত ভেদিয়া।

# মরুভূমির মহাপুরুষ

দুর্জ্জয়, দুর্দ্দমবেগ হে স্বাধীন আরবসন্তান,
আজি তব প্রাণবাণী কোথা' তা'র লভিয়াছে স্থান!
কল্যাণ-কামনা ভুলি', ভুলি' নিজ সত্যপরিচয়
নবীন জীবনস্রোতে কি বারতা আজিকে সে কয়?
অথবা এ নিয়তির ক্রূর পরিহাস,
যুগে যুগে ফিরে আসে আদর্শের ব্যর্থ ইতিহাস!
অপমান-অশ্রুজলে বিগলিত শীর্ণ মূর্ত্তি তা'র—
সাধনা-বেদন ভুলে, ভুলে যায় বাণী ক্ষুরধার।

তুমি ঋষি, তুমি কবি—হে মহান্ আরবসন্তান
বিধাতা তোমারে দিল জ্যোতিরূপ—নাহি পরিমাণ।
অসীমার করস্পর্শে মহীয়ান্ তব প্রাণশিখা—
দগ্ধ করে জীবনের মৃত্যুনীল পাণ্ডু যবনিকা;
বহে তা'র ঊর্দ্ধতম শির,
স্পর্শে না তাহারে জানি দিবসের কলুষ-সমীর—
আপনার গান
অসঙ্কোচে গাহি' যায়—নদীসম করি' যায় দান
কলরোলে নীরভার। জীবনের সর্ব্ব অসম্মান
গলিত নির্ম্মোকসম খসি' যায়, চলি' যায় দূরে—
জীবন-সেতারখানি ধ্বনি' উঠে অনাহত সুরে।

আজিকার মধ্যরাত্রি শান্ত স্তব্ধ স্বপনপুরীর
বিচিত্র আভাস আনে। দূর অপ্সরীর

অঞ্চল-পরশ যেন সমীরের কোমল সঞ্চার।
আজি স্তব্ধতার
বিরাট সাম্রাজ্যমাঝে ঐক্যবাণী তব,
মঙ্গলের সাথে আনে চির-অভিনব
ব্যথাহীন, বাধাহীন প্রশান্তি উদার—
আরব-মরুর ঋষি, লহ' আজি, লহ' নমস্কার

বৈশাখ, ১৩৩৪

# জীবন-তটিনী-পারে

[ একটি বন্ধুর মৃত্যুর পরে ]

জীবন-তটিনী-পারে বেদনার অন্ধকারে
শয়ন তোমার।
লহ’ প্রিয়, শেষ-উপহার!
চিরন্তন অবসান গেয়ে গেল মহাগান—
মরণসম্মুখে আজি শুনি তাই পাতি’ কান,
ব্যাকুল ব্যথায়—
মৃত্যু এলো চঞ্চল পাথায়!

হে প্রিয়, মরণে আজি ভরেছ জীবন-সাজি!
নিয়েছ কি তুলে
ছিল যাহা প্রাণ-উপকূলে?
ব্রাহ্মণ, আজিকে তব স্মৃতিরে স্মরিয়া নব—
গান গেয়ে যাই।
গাথি বসি’ তোমারি কথা-ই!
অমর, তোমারি লাগি’ শশীতারা রহে জাগি’—
বাসনা তোমার,
ফিরে ফিরে আসে বার বার।
অনন্ত অণুর মাঝে দুলিছ নবীন সাজে
অনির্ব্বচনীয়,
মৃত্যুর অতীতপুরে হাসিয়া ফিরিছ ঘুরে
মোরে প্রাণ দিয়ো!

## জীবন-তটিনী-পারে

যা'দের বাসিতে ভালো, তাহারা ভুলেছে আলো,
আঁধার—আঁধার !
তোমার প্রসন্ন হাসি হাসিয়া বলিও, বাসি-
ভালো বার-বার !

ক্ষয়েরে অক্ষয় করি' বিরাট ব্রহ্মাণ্ড ভরি'
রাখিছেন যিনি,
তাঁ'রে মোরা এখনো চিনি নি ।
তোমার চলার সুরে, চলে মন দূরে দূরে
আপনা পাসরি'—
বাজি' উঠে মরণ-বাঁশরী !
সৃষ্টিরে প্রবাহ দিয়া দশদিশি সচকিয়া
বাজে ভেরী তা'র—
মনে হয় সকলি আঁধার !

তোমারে শেষের সাজে সলিল-সমাধি-মাঝে
বীরবন্ধু মোর,
অর্পিয়া চলিনু ধীরে সংসার-সাগর-তীরে
মুছি' আঁখি-লোর !

৩রা জ্যৈষ্ঠ, ১৩৩৪

# প্রথম বারিধারা

প্রথম বারিধারা, আজিকে হ'ব হারা
আঁধারে !
আজিকে পথে আর নাহি যে নাহি আর
বাধা রে।
তৃষিতা ধরণীর নয়নে বহে নীর
নিদাঘে।
মাটির সব গান নীরবে অবসান
বিরাগে।
শ্যামল বৈভব, প্রদানি' গৌরব
ধরা-তে।
রিক্ত সরোবর, নদী ও নির্ঝর
ভরা'তে,
ফুটা'তে তৃণফুল প্রকাশ-বেয়াকুল
ভুবনে,
বরষা এলে আজ নিবিড় ঘনসাজ
গগনে ॥

প্রথম সৃজনের অচল তিমিরের
মাঝারে !
অগম মনোরথ রহিল মৃতবৎ
পাথারে।

# তীর্থপথে

সেথায় আজি মোর   নীরবে লাগে ঘোর
        নয়নে ।
রহিনু জীবনের   গভীর স্বপনের
                বপনে ॥

প্রথম বারিভার   লহ' গো উপহার
        নীরবে ।
আজিকে মানুষের   বেদনা-হরষের
                বিভবে ।
প্রবীণ ধরা'পর   তুমি যে সহচর
        সৃজনে,
প্রদানো অঞ্জন   নয়ন-রঞ্জন,
                জীবনে ॥

আজিকে ঝরি' যাও   ব্যাকুল দোলা দাও
        হৃদয়ে,
সৃজন কোথা' হায় ?   প্রলয় বহি' যায়
                আলয়ে ॥

প্রথম বারিভার, টুটে না মোহ আর
        এ-দিনে ।
গভীর দীনতায়   বায়ু যে বহি' যায়
                বিপিনে ।

## প্রথম বারিধারা

নিখিল-মানবের বেদনা আজিকের
আকাশে।
সৃজন কোথা' তায় প্রলয় হেরি হায়
প্রকাশে ॥

প্রথম বারিধার, বেদনা উপচার
লহ' গো।
শেষের বিষ আজ করিল নব সাজ
বহ'গো।
সুনীলকণ্ঠের সাগর-মন্থের
বেদনা,
হরষে তুলি' লও ; আপন শিরে বও
সাধনা ॥

আজিকে মেদিনীর দীনতা-নত-শির
নমিছে।
ক্ষণের তৃণদল ভুঞ্জি' ধারাজল
ভ্রমিছে।
তিমির দিগভরি' জাগিছে শর্ব্বরী
গোপনে,

## তীর্থপথে

ঝিল্লী আজিকার স্বনিছে ব্যথাভার
পবনে
বিধুর বেদনায় পরাণ আজি হায়
বাঁধা রে।
প্রথম বারিধারা আজিকে হ'ব হারা
আঁধারে ॥

জ্যৈষ্ঠ, ১৩৩৪

## দেহ-দেবতা

মোর দেহখানি—
অনির্ব্বাণ হোমশিখা—ধীরে ধীরে পাসরিয়া গ্লানি
যুগের জড়িমা ভেদি' মোরে দিল আনি'
বিধাতৃমহিমাদীপ্ত জ্যোতির্ম্ময় জয়টীকাখানি !

অযুত পাখায়
ব্যাকুল নিঃশব্দ নৃত্যে কল্পলোকে যা'রা ভাসি' যায়,
অদৃশ্য সৃজন-বেগে মুহুর্মুহু বাসনা-বিভায়,
তাহারা এসেছে নামি'
পূর্ণ করি' ধরিত্রীর ক্লিষ্ট দিবাযামী
মোর দেহ-তটিনীর অবিরাম প্রাণ-আন্দোলনে !
আজি তাই গগনে গগনে
আনন্দ-আলোকলিপি আবর্ত্তিছে প্রতি ক্ষণে ক্ষণে।

আমারে ঘিরিয়া নাচে অসংখ্য কামনা—
লীলামত্তা ধরণীর প্রাণ-আরাধনা,
গ্রহচন্দ্রতারকার লক্ষ লক্ষ ভাবস্পর্শকণা,
দেহ-মঞ্জরীরে মোর ধীরে ধীরে তুলেছে ফুটায়ে
ক্লান্তিহীন নিশীথের বায়ে !
প্রভাতের মনোরম জ্যোতির্ব্বাণীটিরে—
নীরবে করেছে জপ দিবানিশি আলোকে শিশিরে।

চলা মোর শেষ নাহি হয়—
পথের কিনারে হেরি নব পথ—বনচ্ছায়াময় !

# তীর্থপথে

কভু মরুদাহশীর্ণ, কভু তারে হেরি' জাগে ভয়!
দিনান্তের ম্লান রবি গোধূলির সাথে কথা কয়!
কভু দূর বাটে,
আশার নবীন স্বপ্নে কুহেলির জীর্ণ জরা কাটে।

মোর দেহ ভরি'
জাগে কত কল-কথা—মুখরিত শ্রাবণ-শর্ব্বরী।
কত বেদনার বাণী, ঝরাপাতা ম্লান ফুলবাসে,
লক্ষ ঋতু-বরষের পুঞ্জীভূত সুদীর্ঘ নিঃশ্বাসে,
দেহ মোর মহীয়ান্; আজি তাই ভাসে,
অনন্ত ইঙ্গিতময় বর্ণচিত্র-ভরা—
শ্যামশষ্পে পরিপূর্ণা জীবধাত্রী মাতা বসুন্ধরা!

রূপ নহে ইন্দ্রজাল, রূপ মোর মহাসত্যবাণী;
অরূপের আলিঙ্গনে প্রাণময় বলি' তা'রে জানি!
এ বিশ্বের প্রকাশের ব্যথা
জীবন-ঘূর্ণন-স্তব্ধ ভাষাহীন যত ব্যাকুলতা—
দেহের মাঝারে মোর পেয়ে গেছে পরম সন্ধান!
মানুষের পরিপূর্ণ সাধনার গান,
দেহের মন্দিরা-তারে অহরহ ঝঙ্কারিয়া যায়!
অরূপের ছন্দোময় অপূর্ব্ব ব্যথায়!

লক্ষকোটি বর্ষ-পরে মাটির প্রতীক্ষা-অবশেষ,—
আজি তার পেয়েছি উদ্দেশ!

## দেহ-দেবতা

দেহেরে প্রদীপ কহি, কহি কভু দেবতা-দেউল—
প্রেম তাহে কামনার পরিস্ফুট ফুল!
তা হারে ঘেরিয়া মোর নাচি' যায় অন্তর-বাউল!

দেহ মোর নহে মায়া—
মিথ্যার স্বপন নহে, নহে শুধু মরীচিকা-ছায়া!
দেহ মোর নহে কারাগার—
রোগ শোক মলিনতা, শত গ্লানি, অযুত ধিক্কার—
ঊষার মেঘের মতো পলে পলে হয় একাকার!
জাগে চিরন্তন,
অসীম আনন্দঘন দেহ মোর সুন্দর, শোভন!

মোর দেহখানি—
ধবল কঙ্কালমাঝে শেষ তা'র কভু নহে জানি!
কালের ব্যাকুল ছন্দে পরমাণু-বাণী
এ দেহ ঘেরিবে মোর—লীলানৃত্যে ল'বে তারে টানি'!
শীর্ণ মোর কঙ্কালের মাঝে,
সুনবীন তৃণফুল দেখা দিবে নবতর সাজে!
মৃত্যুদীর্ণা ধরণীরে ধীরে ধীরে দিবে আমি জানি
অনন্ত অমৃতবার্ত্তা চিরন্তনী মোর দেহখানি।

জ্যৈষ্ঠ, ১৩৩৪

# কবি কালিদাস

কবি কালিদাস,
আজিকে খুঁজিছে তোমা' জগতের শ্রান্তিহীন কথা-ইতিহাস
সহস্র বিরুদ্ধবাণী আবরিছে মুহুর্মুহু ভারতের ললাট-আকাশ!
নাহি অবকাশ!

আমি জানি সব বাণী লুপ্ত হ'য়ে যায়,
কালের জঠর-তলে, বিস্মৃতির ব্যঙ্গ-বেদনায়!
শত রাজ্য-রাজপুরী রক্তলিপ্ত মহা-অভিযান,
পুরাতন সভ্যতার গর্ব্বদীপ্ত কত অবদান
মুছে' যায়, জানি মুছে' যায়—
ক্ষণিক বুদ্বুদসম সময়ের তরঙ্গ-লীলায়!

আজি হেরি দীপ্তি তব লঙ্ঘি' চলে কাল-ব্যবধান।
জড়তা-তিমির-স্তর ভেদি' চলে কীর্ত্তি জ্যোতিষ্মান্—
চির-মহীয়ান্!
মানব-মানস-লোকে পাতি' রাখে আসন তাহার
দীর্ণ করি' শত মৃত্যু-ভার,
বিজয়-গৌরবে চলে; দূরে যায় স্মৃতি-অন্ধকার!

নবরত্নমধ্যমণি ভারতের কবি কালিদাস,
আজিকে জগতে তব বেদনার হ'ল সুপ্রকাশ
আজি তব মন্দাক্রান্তা ক্রন্দনের তরঙ্গ-দোলায়,
মেঘের হিন্দোলা-সাথে বিরহের বাণী কহি' যায়!
বর্ষার বেদনা-ছায়া তব শ্লোকে নীরবে ঘনায়।

# কবি কালিদাস

যৌবনের জয়-বাণী রিক্ত-প্রাণে তপস্যার শেষে,
অশ্রুসিক্ত বেশে,
প্রেম-স্বর্গ-সভাতলে ধীরে ধীরে এসে,
তব স্নিগ্ধ ভাবলোকে দাঁড়ায়েছে মূর্ত্তি ধরি' হেসে!

প্রাচীন, আজিকে তুমি লহ' লহ' প্রণাম আমার!
মোরা যে এসেছি চলি' শত শত শতাব্দীর পার
নূতনের বাণী হেরি আজি দৃপ্ত নব সভ্যতার
চিরন্তন বেদনা বহিয়া,
ব্যগ্র স্তব্ধ হিয়া,
যে বাণী হেরেছ তুমি কোটি কোটি দিবসের পারে।
উজ্জয়িনী-সভাতলে, স্রোত-ধৌত শিপ্রার কিনারে!

আজি বিশ্ব-সমস্যায় কি গান রচিতে তুমি কবি?
কোন্ ছবি
হেরিত তোমার—
প্রথম আষাঢ়-দিন নব বরষার?
কোন্ গীতে মুখরিয়া হিয়া,
তপ্ত নর-নারী-প্রাণে ঢালিতে অমিয়া?

পুরাতন বাণী,
তোমার প্রাতিভ নেত্র ধীরে দিল আনি'
বিশ্বজনকরতলে আন্দোলিয়া সুপ্ত হিয়াখানি!

তবু লাগে মনে,
আরো যেন আছে কথা রহস্যের জালায়ন-সনে !
আরো যেন আছে মধু প্রিয়ার অধরে,
আরো শক্তি অক্ষরে অক্ষরে !
আজি খুঁজি কেন্দ্র তা'র। আজি তাই গগনে গগনে,
বিশ্বের মানসচক্ষু ক্লান্ত নাহি হ'ল অন্বেষণে !

জ্যৈষ্ঠ, ১৩৩৪

## শরৎচন্দ্রের প্রতি

[ শরৎচন্দ্রের ত্রিপঞ্চাশত্তম জন্মোৎসব উপলক্ষ্যে ]

১

আমি হেরিলাম দূর মায়ালোকে সৃষ্টির উৎসব,
অস্ফুট কুহেলি' পরে সূর্য্যের বিভাস।
ওগো শিল্পী, হেরিলাম, ছায়া নয়—দীপ্তির বিভব—
নির্ম্মম, নির্ম্মল সত্য। চন্দ্রের আভাস
মিলিল, মিলিল যেন! মেঘের গুণ্ঠন গেল খসি'।
সুস্নিগ্ধ কিরণ-পাতে সুধার লহর
উজলিছে, উলসিছে! গঙ্গানীরে বিম্ব হেরে শশী।
শুচি হ'ল জীবনের প্রতিটি প্রহর।
আজো কাঁপে মায়ালোক,—চীনাংশুক কাঁপিছে বাতাসে;
রশ্মি বুঝি স্নিগ্ধ হ'ল নেত্রবিন্দুপাতে।
প্রস্ফুট মাটির ঘর। প্রতিমার আতুর-নিঃশ্বাসে
গলিল হৃদয় যেন জাহ্নবীর সাথে।

২

বাঙালীর মাতা, কন্যা, বধূ এলো সেই স্রোত-পথে;
গুণ্ঠনের অন্তরাল মুছিল সহসা।
কী গভীর জ্বালা ছিল স্তরে স্তরে, তুমি সেথা হ'তে
তা'দের আনিলে বহি'। মুদিতা অবশা
অপূর্ব্ব যাদুর স্পর্শে সঞ্জীবিয়া চাহে সচকিতা।
কী মধুর প্রাণ-সোম ওগো সোমপীথী

গণ্ডূষে করেছ পান!—আজি তাই মানসের সীতা
জন্মিল, আসিল ভেসে সুদূরের গীতি!
আজি আর দ্বিধা নাই—প্রেম মোর সহজ, স্বাধীন
সে যেন রে লঘুপক্ষ, বিহগ,—প্রবল।
মিথ্যারে চিনেছি আজি—শুষ্ক, দীর্ণ, প্রাণমন্ত্রহীন—
তোমারে নমিনু তাই হে নির্ম্মম, সরল, নির্ম্মল!

৩১শে ভাদ্র, ১৩৩৫

# কবি

আমি কবে জন্মেছিনু ধরিত্রীর চিরশূন্য কোলে
আজ তাহা মনে নাই—ক্ষমিও আমারে ;
উদাসিনী ছিল বসি',—পদপ্রান্তে নৃত্য-কলরোলে
ছুটিত উন্মাদ সিন্ধু, তরঙ্গের হারে,
ফেনশুভ্র মেখলায় সাজাইতে চাহিত প্রিয়ারে—
সৃজন-আনন্দময়ী চারু-নয়নারে !

লঙ্ঘিয়া পর্ব্বতজঙ্ঘা খরবেগে আক্রমি' শিখর
দেখা দিল একদিন ধরিত্রী-সন্তান !
সুবিশাল বক্ষ তা'র বিজয়ের বাণীতে মুখর,
দৃষ্টি তা'র প্রতি অণু করিছে সন্ধান !
ধরণীর সাগরের আকাশের গাহি' মহাগান—
জন্মিলাম কবি আমি চিরমহাপ্রাণ !

সেদিন সাগর-শঙ্খ ফুৎকারিল উর্ম্মির সংক্ষোভে
ওগো উদাসিনী ধরা, চাহ' আঁখি মেলি'—
অমৃত-পিপাসু নর কোলে তোর—সহস্র বিক্ষোভে
মরে নাই, মরিবে না—চাহ' আঁখি মেলি' ।
রবি-শশী দুই নেত্রে বসুন্ধরা ক্লান্তি অবহেলি'
দিবা-রাত্রি রহে চাহি' আভরণ ফেলি' !

## তীর্থপথে

সেদিন আমার চক্ষে ভাতিয়াছে আকাশের জ্যোতি
অনাগত পৃথিবীর স্বপ্ন বহি আমি।
রচিলাম রামায়ণ, সৃজিলাম রাম,—মহামতি—
সীতার বিরহ-গানে কাঁদে দিবা-যামী ;
রঘুর বীর্য্যের গাথা একযুগে রহিল না থামি' ;
মন্থর মেঘের শ্লোকে অশ্রু এলো নামি' !

আমার সে প্রাণ-জ্যোতি আবরিল সারাটি ভুবন
অমারাত্রে জ্বালি'গেনু স্বপ্ন-দীপশিখা !
নীরন্ধ্র আঁধার ভেদি' তীব্র তীক্ষ্ণ বাণের মতন
ছুটিল সে ভাবীযুগ-নিশার দীপিকা।
নবীন-ধরণী-সৃষ্টি—সে আমার ললাট-লিপিকা
তরুণ গরুড়-ভালে অমৃতের টীকা।

কোটি কোটি নরমুণ্ডে যে জন রাখিল পদ তা'র,
আমি তা'রে তুচ্ছ করি' গাহি যাই গান !
রক্ত-লিপ্ত বধমঞ্চে দেহ মোর দিনু শতবার
ঘাতক-কুঠার লঙ্ঘি' মোর মহাপ্রাণ
ছুটি' গেল প্রাণ-জয়ে,—দিনে দিনে জীবন-সন্ধান ;-
ভয় নাই তা'র, যা'র নিত্য সুধাপান !

# কবি

যতদিন ধরণীর বক্ষে রহি দেহ-ভার বহি',
ততদিন কে চিনিবে, কে জানিবে মোরে?
আকাশের তারা জানে কত তাপ অনুদিন সহি
বসুধার তৃণ জানে শ্যাম স্বপ্ন-ডোরে
কত তারে সাজাইব, এ-মাটির পাত্র-খানি ভ'রে
কত রস পান করি নয়নের লোরে!

চাহিনা ক্ষণের হাসি, ক্ষণিকের উচ্ছল নয়ন
মুহূর্ত্তের লাগি' কভু নহি যে কাতর!
আমি চাহি ধরিবারে ছন্দে মোর উদার গগন ;—
রচি যাব' ধরণীর অমর বাসর
কবিতায় ;—মৃত্যু যদি চুম্বে ভাল, তবে তারপর
রহিবে আমারি পৃথ্বী—উদাস, অজর!

অগ্রহায়ণ, ১৩৩৫

# কল্যাণ-স্বপন

জনার-ইক্ষুর ক্ষেত দূর জন-পদ-সীমানায়
জীর্ণ শীর্ণ বেড়া-ঘেরা ; মধ্যপথে আলবদ্ধ জমি,—
কর্ত্তিত-হৈমন্তী-ধান্য ;—অনুর্ব্বর, ঊষর, অসমী ।
সরিষার ফুলে ফুলে অবিশ্রাম মক্ষিরা বেড়ায় ;
শ্যামলের মেলা হেরি' নেত্র মোর মর্ম্মে মূরছায়
চিরদিন ; চিরদিন কেমনে যে তাহারে উপমি' ?
মানসের তৃষ্ণানাশী শোভা সেই ;—চিরদিন নমি ।
আমারি মনের গান তা'রে ঘেরি' নীরবে ঘনায় ।

নীরবে ঘনা'ক্ আহা সে-দিনের শ্মশানের 'পরে
একটি করুণ জ্যোতি উদয়-অচল-প্রান্ত হ'তে ।
সে মহানিদ্রার শীর্ষে আশীর্ব্বাদ যেন থরে থরে
বর্ষিয়া জাগায়ে দিক্ অবিরাম উদ্যমের স্রোতে
সফল কল্যাণ-স্বপ্ন । মহাদৃপ্ত সাহসের ভরে
মধুর কোমল হাস্য ফুটাইব গ্লানির মরতে ।

মাঘ, ১৩৩৫

## দুহিতার অশ্রু

শিশু সে দুহিতা মোর দিনমান খেলিয়া বেড়ায়
ধূলা মাখি' সারা গায়ে কভু ফিরে উঠানে উঠানে—
কভু উচ্চ হাসি শুনি, কভু নৃত্য করে কলগানে,
দুলা'য়ে ঝামর কেশ, দুষ্ট কভু ঝুমুর বাজায়,—
করতালি দিয়া দিয়া আধ-আধ গান গেয়ে যায়!
একদিন হেরিতেছি—সাথী নাই, বসিয়া সোপানে,
কাঁদিছে বিধুরা মেয়ে, চাহিল না কেহ তা'র পানে,
ক্রন্দন বাড়িয়া উঠে, রুদ্ধস্বরে কেবলি ফোঁপায়!

আদরে লইনু কোলে, আঁখিজল মুছানু যতনে,
মনে হ'ল, সারা বিশ্ব মনে মনে এরি ধ্যান করে—
আপনার লীলাখানি তুলি' দিবে সাথীর নয়নে,
প্রকাশিবে আপনারে। বেদনায় মর্ম্ম তাই মরে।
চকিতে জাগিনু মনে—সে ব্যথা বসিয়া নিরজনে
আমারি বুকের মাঝে নিঃশ্বসিছে শুধু হা-হা স্বরে!

মাঘ, ১৩৩৫

## দুরাশা

অনাদি ক্রন্দন মোর মর্ম্মতলে আঘাতিয়া ফিরে ;—
কোটি কোটি সিন্ধু-শঙ্খ ঘন ঊর্ম্মি-বিভ্রম-চূড়ায়
শোভে যেন রৌদ্রালোকে ; কে যেন রে কেতন উড়ায়,-
লঘু শুভ্র চীনংশুক—মত্ত বায়ু নিত্য তা'রে ঘিরে।
সে কি ভীম আয়োজন !—বক্ষ যেন লক্ষ হ'য়ে চিরে'
ধূলিতে মিশা'তে চায় আপনার শ্রেষ্ঠ সাধনায় ;
সার্থক করিবে যেন প্রত্যহের তুচ্ছ ব্যর্থতায় !—
দ্বিধা তবু চিরদিন,—প্রাণ তাই গুমরিছে ধীরে !

এ কি আত্মনাশী তৃষা ! নব নব চিন্তারে জড়া'য়ে
এ কি ক্ষোভ অহরহ ! কি দুর্ব্বার চিত্ত-বিমথন !
ভাষা এরে নাহি পায় ;—আশা তবু ঘুরায়ে ঘুরায়ে
দেখে লয় হৃত রত্ন ; পঙ্গু যেন করিবে লঙ্ঘন
দুর্গম শঙ্কর-শৃঙ্গ ! মনে হয়, শিখর ছাড়া'য়ে
উঠিয়াছে বীর-শির—বিন্ধ্য নয়—চুম্বে সে গগন !

মাঘ, ১৩৩৫

## কবি-বন্ধুর প্রতি

১

একদিন এসেছিলে ধীরপদে অশ্রুভারাতুর !
ব্যথাম্লান আঁখি দু'টি স্মরি আজো ;—প্রেম-বেদনায়
কাতর, আতুর বাণী শুনেছিনু তোমারি ভাষায়—
সে প্রেম তোমারি নহে—ছিলে যবে বিরহ-বিধুর !
সে প্রেম আমারো মনে এনেছিল মধুর সুদূর
বিহগের শ্রান্ত সুর বনানীর মর্ম্মর-সভায়—
শ্যাম তৃণভূমি'পরে এনেছিল শিশির-শোভায়—
কভু অশ্রু-ছলছল, কভু স্তব্ধ ব্যথায় আতুর।

সেথায় মিলেছি মোরা—মিলে গেছে হৃদয়-স্পন্দন !
আজ মোর যাত্রা সুরু—শুনিব না পদ্মার ক্রন্দন,—
ব্যাকুল উদ্দাম নদী, চন্দ্রালোকে দিকের কিনারে—
আজ মোর যাত্রা সুরু শীর্ণ শুভ্র পথ-রেখা বাহি'
পড়েছে চাঁদের আলো—পথখানি আছে যেন চাহি'
চলিলাম দূরে দূরে তুলে নিতে কঙ্কর-লীনারে !

২

সংগ্রামের শ্রান্তিরেখা হেরেছিনু ললাটে তোমার,
ক্ষতচিহ্ন বক্ষে ধরি' তুলেছিলে তুমি জয়গান
মৃত্যুহীন পিপাসার। সেথা তব পেয়েছি সন্ধান
অমেয় প্রাণের শক্তি, গুপ্ত যাহা বক্ষে বিধাতার !
সে শক্তি আমারো বন্ধু, যেথা আমি হেরেছি ব্যথার

হরিত-নীলিম রূপ, সেথা আমি চিরশক্তিমান্—
প্রাণের উদ্বেল ছন্দে ধরিয়াছি উদাসীর গান,
তুমি যেথা ভাষাহীন, সেথা মোর বাণী যে উদার!

বিদায়, কিশোরবন্ধু, একদিন মিলেছিনু জানি,
যে-বীণা বাজিছে দূরে, তা'রি সেই সুরজ্যোতিখানি
চুমেছে হৃদয় মোর। এসেছে সে নয়নের'পরে—
এ নয়ন নিশিদিন চাহে তা'রি পরম পরশ—
তাই দূরে চেয়ে আছি—ক্লান্তি কভু, কভু বা হরষ
দোলায় সারাটি হিয়া—বিদায়ের অশ্রু তাই ঝরে!

৩

মুক্ত ছিল বাতায়ন,—রৌপ্যশুভ্র শান্ত জলভার—
আকাশের ছায়াখানি নমিয়াছে মৌন নদীবুকে,
কালো তরী ভেসে যায় বাণীহীন গোধূলির মুখে—
দূর-তীরে। সেথা আমি হেরিলাম নয়ন তোমার!
কৃষ্ণ স্বচ্ছ জলতলে হেরিলাম শুভ্র বালুকার
শুভ্রতম হাসিখানি। সে যেন গো অবহেলি' সুখে
স্রোতের প্রবল পীড়া, চাহি' আছে সরল কৌতুকে
এ মোর নয়ন'পরে। দূরে গেল হৃদয়ের ভার।

## কবি-বন্ধুর প্রতি

সেথা আমি ফিরে পেনু আপনার হারানো শৈশব,
হারানো বনের কুঞ্জ, নিরালায় পাখী-কলরব
দিনমান শ্রান্তিহীন ; ফিরে পেনু যেন আপনারে—
যে পান্থ দিনের শেষে বৈশাখীর আসন্ন শঙ্কায়,
ঘুরায়ে ঘূর্ণীর খেলা, উপেক্ষিয়া কালের ডঙ্কায়
দীপজ্বালা গৃহ পায়, আমি পেনু তেমনি তোমারে !

চৈত্র, ১৩৩৫

## পরিচয়

ধূলিপাণ্ডু রুক্ষ জনতায়,
দেখা হ'ল তোমায় আমায়!
যেথায় রৌদ্রের খেলা, পাংশু জীর্ণতার মেলা,
নয়নের বিজলী মিলায়—
দেখা সেথা তোমায় আমায়!

হে বিদ্যুৎ, পরাণ-বাসিনী,
মন জানে, তোমারেই চিনি!
তবু সেই পরিচয় নির্জ্জন গুহায় নয়
নয়, যেথা কঙ্কণ-কিঙ্কিণী,
মন জানে, তোমারেই চিনি!

বহুদূর আকাশে আকাশে,
রথের ঘর্ঘর-ধ্বনি আসে;
তারকার রেণুকায় পথ তা'র ছেয়ে যায়—
ছিন্ন-ভিন্ন মেঘবাষ্প ভাসে—
বহুদূর আকাশে আকাশে!

সে-রথের উচ্চ চূড়া হ'তে
খসে ফুল ধূলার মরতে!
সে কুসুমে বাঁধি' ডোর পদ প্রান্তে দিব তোর
সাধ ছিল; জনতার স্রোতে,
তোরে হেরি ধূলার মরতে!

## পরিচয়

মিলায়েছে দিবসের আলো !
তামসিনী রজনী ঘনালো !
ধূসরিতা, সেই ক্ষণে, কালো কুয়াসার সনে
মোর মুখে পড়ে তোর আলো !
তামসিনী রজনী ঘনালো !

হে বন্দিনী, তোর ইসারায়,
পরাণে আগুন ঝলকায়—
বক্ষের প্রশ্বাস মোর ছিঁড়িয়া বন্ধন-ডোর,
তোমারই মুক্তির পথে ধায় !
পরাণে আগুন ঝলকায় !

ভিখারিণী, চেনো এইবার,
এসেছে সে রাজার কুমার !
লাখো জন-জনতায় চিনিতে নারিলে যায়—
তা'রি কণ্ঠে দাও তব হার !
ভিখারিণী, চেনো এইবার !

বিষাদিনী, চেনো তা'রে চেনো,
তোমারই সে কবি, তা'রে জেনো !
তোমার দূরের আশা, তাহারই কণ্ঠের ভাষা,—
মুক্তির চারণ ব'লে মেনো !
বিষাদিনী, চেনো তা'রে চেনো !

পৌষ, ১৩৩৬

# বন্দী কোকিল

এ মোর মনের আঁধার কোটরে কেন না জানি
বন্দী কোকিলে বেঁধেছে বাসা !
কোথা' আলো নাই, ফুল নাই কোথা', বিলীন বাণী—
অধীর তিমির সর্ব্বনাশা !
ঈশানের কালো মেঘে মেঘে ছায় আকাশ-তল,
ধূলি-ঝঞ্ঝায় ঘেরে চারিধার ; কোথায় জল ?
পিঞ্জরে কাঁপে সোনার কোকিল—অসাবধানী
লাল দু'টি ঠোঁটে ফোটে না ভাষা-
কতকাল হ'ল আঁধার কোটরে কেন না জানি
বন্দী কোকিলে বেঁধেছে বাসা !

হোথা' ঝাউবনে সন্ধ্যা নামিছে নদীর তীরে—
শাদা ভাঁট-ফুলে ভরিছে বন ;
আধ-ফোটো-ফোটো মুকুলের দল তরুটি ঘিরে
তুলিছে গুমরি' ভোমর-মন !
সে জগৎ যেন চুপি চুপি আসে স্মরণ-পথে—
কত কথা বলে আপনা-আপনি আপনা হ'তে,
কণ্টক-ঘায় স'রে স'রে যায় আঁচল ছিঁড়ে,
তবু উঠে সুর-গুঞ্জরণ !
ওগো কতবার নামিল সন্ধ্যা নদীর তীরে
কত ভাঁট-ফুলে ভরিল বন !

# বন্দী কোকিল

আজি এ নগর-পাষাণে হেরি যে রৌদ্র-রাজ—
সে কি গো আমার মনের দাহ ?
দূর অলিন্দ-বন্ধ-কারায় হায় নিলাজ
বন্দী কোকিল, কি গান গাহ' ?
হেথা আনো কি গো ভীরু পল্লব-মর্ম্মরিত ?
বনের বেণুর আনো কি গো সুর-সঞ্চরিত ?
অশথ-জামের চিকণ-পাতায় পরো কি সাজ—
আলো ও ছায়ার সে অবগাহ ?
আজি রৌদ্রের রুদ্র-লীলায় হে সুর-রাজ
ছড়াও কি শুধু মনের দাহ ?

তোমারি মতন আমার এ-মনে কাঁদিছে কে সে—
বাঁধন-নেশায় লাল সে আঁখি !
গোধূলি-প্রভাত—ফিরে যায় রাত হেথায় এসে
অঘোর এ ঘোর টুটিবে না কি ?
যদি নাহি টুটে, তবে তোল' সুর ঊর্দ্ধ গ্রামে,
উঁচু-নীচু পথে চলো মনোরথ ডাহিনে বামে—
সবার উপরে ফেলো আলো-সুর মধুর হেসে—
কোনোখানে কিছু রেখো না বাকী,
সোনার কোকিল, তোমারি মতন কাঁদিছে কে সে—
বাঁধন-নেশায় লাল সে আঁখি !

## তীর্থপথে

হায় গোঠে গোঠে ফিরে এলো ধেনু বিকালবেলা—
কুলায়ে তোমার ফিরিবে কবে ?
শিকল পাহারা—ঝটপট ডানা, ধূলির মেলা—
ভুলায়ে তোমারে ল'বে কি নভে ?
সবুজ পাতার আড়ালে মধুর লাল সে ফল—
গোয়ালের ধোঁয়া, নিম-পল্লব, ছায়া শীতল,
নিথর দীঘির উপরে পাখীর কি কল-খেলা—
তা'রা কি তোমার পরশ লভে ?
ঘন শ্যাম বনে ফিরে এলো পাখী বিকাল-বেলা
কুলায়ে তোমার ফিরিবে কবে ?

ওগো দিশাহারা বন্দী রাগিণী, তোমারে ল'য়ে
পাঠাইনু আজি সীমার শেষে ;
দিবস-নিশার হারা গীত-গান যেথায় ব'য়ে
কত প্রাণ চলে অনামা দেশে !
সেইখানে আজি হারাইতে চাই আপন হিয়া—
জানি না কোথায়, কতদূরে তুমি মিলিবে গিয়া !
শীতনিশাপার—প্রদোষ-তিমির-বিজনালয়ে
সুরের কুসুম চলিবে ভেসে—
ওগো পথহারা বন্দী রাগিণী, তোমারে ল'য়ে
পাঠাইনু আজি সীমার শেষে !

ফাল্গুন, ১৩৩৬

# পুরুষ

আমার সম্মুখে অন্ধকার, আলো হাতে নাই কোনোজনা-
আকাশে তারকা নাই— লক্ষ লক্ষ বাদুড়ের দল
তীক্ষ্ণ চর্ম্মগন্ধসনে নিশারে করিছে অভ্যর্থনা—
হে পুরুষ, এই ত সময় !
অমৃতের আশা নাই—পান কর তীব্র হলাহল ;
জীবন-সরোজ-রাগ সে ত শুধু অলীক কল্পনা—
সত্য ব'লে মানো পরাজয়—
হে পুরুষ, এই ত সময় !

জাগো জাগো হে প্রথম নর,
প্রস্তর-কঠিন হিয়া, রক্তচক্ষু, উলঙ্গ, প্রখর—
জাগো এইবার !
পাষাণী ধরার বক্ষ বিদারিয়া আনো ক্ষীরধার !
শ্লিরাল দক্ষিণহস্তে রাখো শুধু অসীম নির্ভর !
বধূ তব পীনস্তনী, বাম করে লহ' তা'রে পাশে—
তা'রপরে চলো পথ—পাংশুল, ধূসর !
জাগো, জাগো হে প্রথম নর !

স্ফার বক্ষ বহি' বহি' অস্ত্রাঘাতে নামে রক্তধার ;
নয়নে ঘনায় ছায়া আসন্ন মৃত্যুর—
তবু পথ, শুষ্ক দীর্ণ নিদাঘের খর মরুপথ—
পিপাসার্ত্ত ক্লান্ত নারী—আরো দূর, চলো আরো দূর !
দেবতা কোথাও নাই, গঙ্গা নাই,—সবই মৃতবৎ,

## তীর্থপথে

শুধু আছো তুমি বন্ধু, আর আছে শাণিত তোমার
শত্রুরক্তপায়ী সেই ঝকমক তীক্ষ্ণ তরবার !

জাগো, জাগো হে বীর প্রথম,
আপনি জ্বালাও আলো, অন্ধকার র'বে চিরদিন—
চিরদিন গাঢ় মসী—তা'রি মাঝে আনো গো বিষম
কলকল জলস্রোত, নিজ হস্তে ধরো গো কুঠার !
স্রষ্টা তুমি জেনো আপনার—
পরম করো সে আয়ু, যে আয়ুরে বলে সবে ক্ষীণ !

জাগো, জাগো কবির অন্তর,
হে পুরুষ, জাগো আজি, হে নির্ভীক, হে প্রথম নর
বাজিয়াছে রণভেরী—শঙ্কা হরো হে মহাশঙ্কর !
দাও সেই মহাবহ্নি, স্বপ্নে মোর লাগা'ব আগুন,—
হে পুরুষ, এই ত সময় !
লোকালোকগিরি লঙ্ঘি' সে শিখার চঞ্চল সঞ্চর—
সত্য ব'লে মানি শুধু জয় !
হে পুরুষ এই ত সময় !

চৈত্র, ১৩৩৬

## আমার এ কাব্যলোকে

আমার এ কাব্যলোকে কোথা' হ'তে জানি না কখন
বহে যায় বৈশাখের ঝড় !
মনের বেণুর দল নুয়ে পড়ে ;—ছোঁয় না গগন
থেমে যায় সহজ মর্ম্মর।
থেমে যায় দক্ষিণার গান,
থেমে যায় মুখর পরাণ ;
কা'রা বলে বার-বার, জাগো, জাগো, ওগো কবি-মন,
কালো হ'ল দিবস প্রখর—
কালো হ'ল !—ছায়া কা'র ? হু-হু হু-হু শুনি গরজন
ধেয়ে আসে কালান্তের ঝড় !

চলিলাম দ্বার খুলে—রুদ্ধ দ্বার বহু বহু কাল,
ঝাপ্‌সা চোখের'পরে মোর—
কঠিন কাঁকর লাগে—মুখে লাগে সঞ্চিত জঞ্জাল !—
ছিঁড়ে যায় যত্নে-রচা ডোর !
ছিঁড়ে যায় মালাখানি তা'র—
ভেঙে পড়ে হৃদয় কাহার !—
কোনো অবসর নাই—ধেয়ে চলি আজ হ'তে কাল
পরাণে যে মরণের ঘোর—
দ্বার খুলে চলিলাম, রাত্রি নাই নাহিক' সকাল
ছিঁড়ে যায় যত্নে-রচা ডোর।

## তীর্থপথে

আমার সে পথে আমি হেরিলাম কলের পুতুল—
হেরিলাম মেষধর্ম্মী নর—
কতদূরে পথ তা'র ? নির্ব্বিকার, নাহি কোনো ভুল,
প্রশ্ন নাই—চলিয়াছে জড় ।
শোনো, শোনো, সে মৃত্যুর মাঝে
আমার পরাণ বাজে না যে !
একপাশে রহিলাম—ঝ'রে যায় মনের বকুল,
প্রতীক্ষায় চিত্ত থর-থর—
হেনকালে মনে হ'ল, আসিলে কি হে চিরব্যাকুল
অসংশয়ী কালান্তের ঝড় !

সে মহানির্ঘোষ, গুরু, আজি মোর কণ্ঠে ল'ব শিখে
ল'ব সেই ধূলার সঙ্গীত,
বিমান আলোড়ি' তুলি' বাণী মোর যাক্ দিকে দিকে
অচেতনে দিবে সে সম্বিৎ ।
শোনো, শোনো, স্বপনের 'পরে,
লেলিহান্ অগ্নিশিখা ধরে—
কুসুম-আয়ুধ আজি ভস্ম হ'ল নিমিখে নিমিখে
লহ' কবি পরম ইঙ্গিত—
সে মহানির্ঘোষ, গুরু, কণ্ঠ ভরি' লইলাম শিখে
তুলিলাম ধূলার সঙ্গীত !

## আমার এ কাব্যলোকে

একটি প্রাণের স্পর্শ চেয়েছিনু এই ধরণীতে,
হোক্ না সে দীনতম, দীন—
একটি মানুষ চাহি নির্ব্বিকার জড়ে প্রাণ দিতে—
চ'লে যায় লক্ষ রাত্রি-দিন।
বহি' বহি' আপনারে তাই,
আমার ক্লান্তির সীমা নাই!
খরদীপ্তি মধ্যদিন, পিপাসার্ত্ত জীবন বহিতে
সাধ নাই—আশা হয় ক্ষীণ—
কোথায় সে প্রাণবহ্নি? ল'ব তা'রে এই ধরণীতে
হোক্ না সে দীনতম দীন!

বিশীর্ণ কঙ্কাল হেরি' চোখে মোর ধাঁধা লেগে যায়—
পুরুষের কণ্ঠ নাহি আর!
"নারীরে লভে-না নারী"—মহাভঙ্গী সিংহ সে কোথায়—
—মেঘসম গর্জ্জন গুহার?
পিঙ্গল কেশর-মাঝে ওই,
ক্ষুধাদীপ্ত নেত্র দু'টি কই—
অসাড়-পাষাণে যেই রক্তলেখা হেরিবারে চায়—
গজমুক্তা নখরে যাহার—?
দু'পাশে কঙ্কাল ঠেলি' পথ-চলা হ'ল আজি দায়
পুরুষের কণ্ঠ নাহি আর!

## তীর্থপথে

আমার এ কাব্যলোকে তাই বহে বৈশাখের ঝড়,—
আমি চাই নূতন জগৎ,
নুয়ে পড়ে শিশুতরু, থেমে যায় সহজ মর্ম্মর
চাহি না রহিতে মৃতবৎ!
সূর্য্য, তুমি স'রে যাও দূরে—
পরাণ-গগন মোর জুড়ে
কালো-জটা মরুতের নৃত্য হোক্—পৃথ্বী থর-থর
উড়ে যাক্ মৈনাক পর্ব্বত!
কবে দেখা দিবে পৃথু? তা'রি 'পরে আমার নির্ভর—
আমি চাই নূতন জগৎ।

চৈত্র, ১৩৩৬

## শুধু কবি

মেশিনের ঘূর্ণীধূমে যে আকাশে জ্বলেনাক' তারা,
যেখানে ধূলির মত চূর্ণ হ'ল আশা ও বাসনা,
যেথায় প্রাণান্ত শ্রম, নিঃশ্বাসের অবসর নাই,
আলো আসে ভয়ে ভয়ে গলিপথে সুড়ঙ্গের দ্বারে,
ছায়া যেথা অধীশ্বর, যেথা ঘুরে টাকার চাকারা
সীমাহীন বর্ণহীন পথে,—নগরী সে শবাসনা—
ধাত্রী নয়, অঙ্গুলি-হেলনে তা'র ছুটিছে সদাই
দীর্ঘপথ, শীর্ণদেহ—শুষ্কমুখ কশার প্রহারে!

সেখানে দেখেছি আমি সঙ্গীহীন ক্ষীণ গৌরতনু,
শুনিতে চাহিছে প্রাণে বহু যুগ-যুগান্তের ভাষা—
গাহিতে চাহিল কণ্ঠে সিন্ধু-তীর-অরণ্য-মর্ম্মর,—
বহে চোখে চিরদিন সাগরের শীকর-কণায়,
শীতল শৈবালে আর জনহীন সানুতে যে অণু
নিঃশব্দে জাগিয়া থাকে—তা'রি 'পরে একি এ দুরাশা!
কোলাহল তোমাদের, সে শুনিছে মুখর ঝর্ঝর
আত্মার অতল দেশে,—ভাসিছে সে সুরভি হাওয়ায়!

উদাসীন, মনে হয়, তোরি লাগি' রজনী আমার
হ'য়েছে মদির-রূপা! চ'লে গেছি পাখা ভর করি'
যেখানে মিলেছে গঙ্গা সাগর-দ্বীপের কাছাকাছি,—
দুলিছে ফুলিছে সিন্ধু, পাঠাইছে জোয়ার-বারতা

## তীর্থপথে

শ্রান্ত দু'টি কপোলে প্রিয়ার ; তলহীন সে পাথার—
হিন্তালের বনভূমি, শব্দহীন গহন শর্ব্বরী,—
সুশীতল কলধ্বনি—এক বাণী, 'আছি, আমি আছি'-
উপরে জাগিছে চন্দ্র, কবি সে-ও, সে-ও কহে কথা !

মাঘ, ১৩৩৭

# ভাবী মানব

কতকাল চেয়ে র'বে ওই মাঠে ওগো কাঙালিনী,
মরা বিলে, জনশূন্য ক্ষেতে ? কে আসিবে ধূলিপথে
তোমার মলিন বাসে, ছায়া-ঘেরা দীন আঙিনায় ?
গহন অরণ্যে তব কোন্ আশা হে নিরাভরণা,
পুষিছ অনন্তকাল ধরি' ? দিবা, আলোক-মালিনী
নিঃশব্দে চাহিয়া থাকে যেথা শুধু বটে ও অশথে
ফেলেছে জটার জাল ; একা শশী জাগ্রত নিশায়
দূর তারা-লোকে জাগে ; কাঁদে রাত্রি অসিত-বরণা।

নাহি কি সন্তান কেহ দৃঢ়ব্রত পুরাণের বীর—
তোমার বন্ধন খুলি' ছুটে' যা'বে বাহির-জগতে,
নীরবে সংগ্রাম করি' ক্ষতদেহে জয়মাল্য ধরি'
আসিবে তোমার ঘরে সৌম্যমুখে সম্পদ্ বহিয়া ?—
নাহি কি তেমন কেহ ? তবে কেন সারাটি রাত্রির
কঠোর প্রতীক্ষা বহি' একা জাগো শুভ্র রুক্ষ পথে,—
ভিখারিণী, কহ' মোরে, কে নিয়েছে রত্ন অপহরি' ?
কতকাল এ দীনতা র'বে তুমি নীরবে সহিয়া ?

বিধাতা, আমারে শুধু দিলে এই লেখনী তোমার,
দিলে দৃষ্টি দেখিবার—ধরা খুলে মর্ম্মের বারতা !
দিলে না পাষাণ-বাহু, দিলে শুধু গভীর হৃদয় ;
একবার খুলে দাও ;—যেথা রাখো শক্তির নির্ঝর

সেথা হতে মন্ত্র ল'ব, মূর্ত্তি গড়ি' দিব কল্পনার
গড়িব এমন নয়, কর্ম্মী যেই, কহে নাক' কথা—
গতিহারা সৃষ্টি তব সে করিবে নব প্রাণময়—
জানি তা'রে বাধা দিবে, তবু তা'র অসীম নির্ভর।

মাঘ, ১৩৩৭

## রবীন্দ্র-জয়ন্তী

মোরা বলি, 'আর কেন ?—ক্ষান্ত করো বাণীর নির্ঝর
নবযুগ-মধুচ্ছন্দা ! মধ্যাহ্নের হ'ল অবসান ;
ছায়া হ'ল দীর্ঘতর ;—পূরবীতে যে করুণ তান,
বাজিছে কম্পিত সুরে, তা'রো শেষ ; গাঢ় কণ্ঠস্বর !'
মোরা বলি, 'কোথা' গাও ?—নগরীর বিলাস-সাগর
তুলিছে কি তব সুরে ? কিম্বা কোথা' সে বলিষ্ঠ প্রাণ—
যে ধরিবে বজ্রকণ্ঠে পরিত্যক্ত তোমার বিষাণ ?
ছায়া এলো ; কেন আর ?—ক্ষান্ত করো বাণীর নির্ঝর !'

দূর হ'তে কা'রা কহে, 'নহে. নহে আরো কিছুকাল !
না ফুরা'তে শেষরশ্মি গোধূলির অস্ফুট প্রবাহে,
কবি ! তুমি ক্লান্ত করে লেখনীর শেষ রক্তদানে
ঘুচাও এ মৃত্যু-তৃষা ! ওই দু'টি নয়ন বিশাল
না মুদিতে, স্পর্শে তা'র স্নিগ্ধ করো বিশ্বের প্রদাহে !
জীবন রচিব মোরা মৃত্যুজয়ী তোমার ও গানে !'

আষাঢ়, ১৩৩৮

# রবীন্দ্রনাথের প্রতি

[ কবির সপ্ততিতম জন্মোৎসব উপলক্ষ্যে ]

তুমি রবি আকাশের, হিরণ্ময় রথ-সমাসীন—
বৈদূর্য্য-মুকুট শিরে, আপিঙ্গল অরুণ-সারথি
সপ্ত তুরগের রশ্মি দৃঢ় মুষ্টিতলে—তূর্ণগতি
ধায় রথ—ছিন্নমেঘবাষ্পচূর্ণ আবর্ত্তে বিলীন,
জ্যোতিস্রোতে ভেসে যায়—এ উপমা আমাদের নহে।
অথবা যে 'অ্যাপোলো'র স্মিত হাসি ফুটালো ভাস্কর—
সূর্য্যের দেবতা যিনি, সপ্ত অশ্ব যাঁর রথ বহে,
সুঠাম সুন্দর মূর্ত্তি,—'লরেল-পল্লব'—শিরোপর,
কল্পনা নামিছে তাঁ'রে, কিন্তু সে যে কানে কানে কহে,-
'কবি যে স্বর্গের নহে—মর্ত্ত্যলোক করে সে ভাস্বর !'

হে মানব, জীবলোকে ক্ষণ-স্বর্গ করেছ সৃজন,
সে তব অমোঘ স্বপ্ন ;—সেথা মোরা লভিনু বিশ্রাম।
রৌদ্রদগ্ধ, শ্রান্ত তনু—পল্লবের ছায়া লভিলাম।
শ্যামস্নেহমুগ্ধদৃষ্টি লভিলাম মর্ম্মর-বীজন।
নেত্র ভরি' এলো অশ্রু, কণ্ঠ মোর স্তব্ধ হ'ল গানে—
গান নয়—যেন বাজে অপ্সরীর চরণ-নূপুর ;
মনে হয়, সুখস্বর্গ এলো বুঝি ধরার বিতানে,
একসাথে উঠে গন্ধ, গাঢ় ধূম ধূপ-অগুরুর—
বহুদূরে বাজে বাঁশী, মাতে প্রাণ অধীর সন্ধানে—
যত তাপ, যত দাহ মনে হয় সকলি মধুর।

## রবীন্দ্রনাথের প্রতি

এ স্বপ্ন মিলা'য়ে যায়,—সূক্ষ্ম এই সুর-মূর্ত্তিগুলি
জীবনের রুক্ষপথে খণ্ডে খণ্ডে ধূলিতে লুটায়—
উচ্চকিত রাজপথে ত্রস্ত, ক্ষুব্ধ ঘন জনতায়
মাধুর্য্য হারায়ে প্রাণ নিরন্তর উঠে যে ব্যাকুলি' !
মোরা চেয়েছিনু শুধু প্রাণ ভ'রে লভিতে নিঃশ্বাস,
যেথা তুমি আন্দোলিছ নিরন্তর সঙ্গীত-সুরভি
তরলিত কণ্ঠস্বনে, ভাবনার স্বচ্ছ অবকাশ
যেথা তুমি বিস্তারিছ এ বিশ্বের প্রাণ-স্পর্শ লভি'
গম্ভীর, নির্ম্মল মন্ত্রে ! আমাদের ধূসর আকাশ
বিষনীল হ'য়ে উঠে—ভুলে যাই শান্ত ধ্যানচ্ছবি ।

প্রাচীরে পাংশুল রেখা—জনাকীর্ণ বসতির মাঝে
দাসজীবনের গ্লানি বহি' চলে অযুত ধিক্কার,
গোপন অশ্রুর ফল্গু, কঙ্করের মাঝে হাহাকার—
জড়তার মহাস্তূপে শুনিতেছি সুগভীর লাজে !
তাই, বড় সংগোপনে তব গান রেখেছি লুকায়ে
নিভৃত মুহূর্ত্তমাঝে—যবে অশ্রু উঠিবে উচ্ছলি'
অকারণে চৈত্র-রজনীতে, উদাস বসন্ত-বায়ে
শৃঙ্খল মোচন করি' অন্তরের কানে কানে বলি
তব উদ্বোধনী বাণী—শ্রান্ত প্রাণ রাখি যে জাগায়ে
নব প্রভাতের লাগি' স্তব্ধ করি' কণ্ঠের কাকলী ।

২৭শে কার্ত্তিক, ১৩৩৮